হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. এ অভিমত প্রত্যাহার করেছেন। [ইবনে কাসীর:৪/৫৭৪]। আল্লামা কাস্তাল্লানী র. প্রায় এমনই বলেছেন–

ويحتمل ايضا أنه لم يسمعها من النبي صلى الله عليه وسلم و لم يتواتر عنده ثم لعله قد رجع عن قوله ذلـك إلى قـول الجماعة فقد أجمع الصحابة عليهما وأثبتوهما فى المصاحف التى بعثوها إلى سائر الآفاق

[কাস্তাল্লানী: ১১/২৮৮]

**অবতরণ প্রেক্ষাপট:** উক্ত সূরাদ্বয় [সূরা ফালাক ও সূরা নাস] একই সাথে অবতীর্ণ হয়েছে: অবতরণের প্রেক্ষাপট হল, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর উপর লাবীদ ইবনে আ'সিম নামক এক ইয়াহুদী যাদু করেছিল। এতে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর যেন অসুস্থতাবোধ হয়। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আল্লাহর দরবারে দোয়া করলে এগার আয়াত বিশিষ্ট উক্ত সূরাদ্বয় [সূরা ফালাক: পাঁচ আয়াত বিশিষ্ট এবং সূরা নাস ছয় আয়াত বিশিষ্ট] অবতীর্ণ হয়। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে ওহীর মাধ্যমে এ যাদুর স্থান সম্পর্কেও অবহিত করা হয়। যেখানে যাদু করা হয়েছে, সেখান থেকে এমন কয়েকটি জিনিস বেরিয়ে এল যেগুলোতে যাদু করা হয়েছিল। সূতার একটা টুকরাও তাতে ছিল। যাতে এগারটি গিট দেয়া ছিল। হযরত জিবরাঈল আ: একটি করে আয়াত পড়তে থাকেন এবং এক একটি গিট খুলতে থাকে। এভাবে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সম্পূর্ণ শিফা হয়।

[বয়ানুল কুরআন: হাকীমুল উম্মত হযরত মাও: আশরাফ আলী থানভী র.]

আরো বিশদ বিবরণের জন্য তাফসীরে মাজহারী, ইবনে কাসীর ও মা'আরিফুল কুরআন দ্রষ্টব্য।

আলহামদুলিল্লাহ আজ বুখারী শরীফ কিতাবুত্ তাফসীরের ব্যাখ্যা শেষ হল।

মুহাম্মদ উসমান গণী আল বিহারী [আল্লাহ তাকে ক্ষমা করুন। আমীন। মুহাদ্দিস- মাজাহিরুল উলুম [ওয়াক্ফ] সাহারানপুর।

২ রা রবিউল আওয়াল ১৪১৪ হি. মোতাবেক আগস্ট, ১৯৯৩ ইং। অনুবাদ ও সম্পাদনা সমাপ্ত হল সেপ্টেম্বর ২০১০ ঈসায়ী।